হীনই হ'য়ে থাকে। তখন তার মনে হয় এ দুনিয়ার সে কেউ নয়, এখানে আপনার ব'লতে তার কেউ নেই ; একা সে—সম্পূর্ণ একা।

স্খলিত চরণে বিপুল এসে পড়লো গঙ্গার ধারে। গঙ্গার দুকূল প্লাবিত ক'রে তখন জোয়ার এসেছে, পূর্ণ জোয়ার। স্থির ধীর গঙ্গার জলের ওপর ভেসে যাচ্ছে আকাশের অজস্র তারকা। সব দিনের চেয়ে আজ যেন বেশী উজ্জল হ'য়ে শুকতারা দেখা দিয়েছে পূব আকাশের কোল ঘেঁসে। ভোর না হ'তেই ভোরের বাতাস বইতে সুরু হ'লো।

নিশ্চল নেত্রে শুকতারাটির দিকে চেয়ে রইলো বিপুল। কিছুক্ষণের পর আপনাতে আপনি ফিরে এসে সে পকেট থেকে কাগজ পেনসিল বার ক'রে কি যেন লিখলে স্বল্প গ্যাসালোকে। লেখা কাগজের টুকরাটি সযত্নে পকেটে রেখে গঙ্গার কিনারায় এসে দাঁড়াল বিপুল, এপাশ ওপাশ লক্ষ্য ক'রলে, কেউ কোথাও নেই শুধু তীরস্থ অশ্বত্থগাছের ওপর কি একটা পাখী ডানা ঝটপট্ ক'রে তার-স্বরে ডেকে উঠলো।

গঙ্গার বাঁধানো খাড়াই পাড়ের গা ঘেঁসে বেশ কয়েক হাত নীচে স্রোত বহে চলেছে, বিপুল ঐ খাড়া-পাড়ের ওপর দাঁড়িয়ে গায়ের কোটটা খুলে ছুঁড়ে দিলে অদূরে রাস্তার দিকের ঐ আস্থদ গাছটার তলায়, তারপর দুপাটি জুতোও দিলে ছুঁড়ে ঐ কোটের ওপর। আকাশের দিকে একবার শেষ চাওয়া চেয়ে গঙ্গার দিকে পিছন ফিরে প্যান্টের পকেট থেকে রিভলবারটা বার ক'রে ঠিক কণ্ঠনালীর কাছে ধ'রলে, জলের দিকে ঈষৎ বেঁকে বিপুল আগ্নেয় অস্ত্রের ঘোড়াটি টিপে দিলে!

নৈশ নিঃস্তব্ধতা ভঙ্গ হ'লো ক্ষণেকের তরে, আকস্মিক গঙ্গা বক্ষে জাগলো ক্ষণেকের আলোড়ন, পর মুহূর্ত্তে আবার যথা-পূর্ব্বম্ তথা পরম্ ; আবহমান কালের চলন্ত দুনিয়া আর গঙ্গা বক্ষে চলন্ত স্রোত চলতে লাগলো ঠিক পূর্ব্বেরই মত।

পর দিন খবরের কাগজের সান্ধ্য-সংস্করণে দেখা গেল :—

## খুনী গোয়েন্দার আত্মহত্যা

## ও

## মৃত্যুর পূর্ব্বে স্বীকারোক্ত

( প্রাপ্ত পত্র হইতে গৃহীত )

কোন অনিবার্য্য কারণে আমি ( বিপুল বসু ) আমার সদ্য বিবাহিতা পত্নী গীতা দেবীকে বিয়ের রাত্রে হত্যা ক'রতে বাধ্য হই। মিথ্যা এতদিন আমার বাল্যবন্ধু সৌমেন রায়ের ওপর দোষারোপ ক'রে ও পুলিশের চোখে তাকে দোষী প্রতিপন্ন ক'রতে চেষ্টা পেয়ে নিজে আত্মগোপন ক'রেছিলাম, কিন্তু আর স্বীকার না ক'রে পারলাম না বিবেকের বৃশ্চিক দংশনে! সৌমেন সম্পূর্ণ নির্দ্দোষ। নিজে নিজের দোষ স্বীকার ক'রে আমি স্বেচ্ছায় "আত্মহত্যা" ক'চ্ছি। বিদায়.........

ইতি—

**বিপুল বসু**

২রা জানুয়ারী, ১৯৪৩।